অলঙ্কৃত হইয়া আজ বাঙালী প্রতিভাকে ভারতবর্ষে সমুজ্জ্বল করিয়া দেখাইতেছে। ডঃ বেনীমাধব বড়ুয়ার 'আজীবকশ্রেণী' সম্বন্ধীয় গ্রন্থ, অধ্যাপক বিজয়চন্দ্র মজুমদারের 'বঙ্গভাষার ইতিহাস', ডাঃ ইয়ামোকামার বৌদ্ধধর্ম-সংক্রান্ত গ্রন্থ এবং অপরাপর অধ্যাপকের মৌলিক গবেষণা প্রাচ্য-প্রত্নতাত্ত্বিক রাজ্যে যুগান্তর উপস্থিত করিতেছে। পোষ্ট গ্রাজুয়েটের কাজ অব্যাহতভাবে চলিলে অচিরে প্রাচ্য জ্ঞানের যে দীপ এই গোলদীঘির বিদ্যামন্দিরের চূড়ায় জ্বলিবে, তাহা সমস্ত জগতের দিগ্‌দর্শনী হইবে। বিলাতের টাইমস্ পত্রিকায় কলিকাতার বিশ্ববিদ্যালয়-সংক্রান্ত সম্প্রতি যে সকল প্রবন্ধ প্রকাশিত হইতেছে, এবং স্যার জর্জ গ্রিয়ারসন, জুলে ব্লক, প্রভৃতি পণ্ডিতমণ্ডলী এই বিদ্যালয়ের সুখ্যাতি করিয়া যে সকল চিঠিপত্র লিখিতেছেন, তাহাতে আমাদের বিশ্বশালার নবজাগরণে প্রাচ্যবিদ্যার আলোক-কেন্দ্র যে প্রতীচ্য হইতে পুনরায় প্রাচ্যে প্রবর্তিত হইবে, তাহার ভবিষ্যদ্বাণী আছে। কলিকাতা বিশ্ববিদ্যালয় সেই গৌরব সম্মুখে রাখিয়া অগ্রসর হইতেছেন। স্যার আশুতোষের গ্রাজুয়েটের দল অক্ষৌহিণীর সেনার ন্যায় বঙ্গদেশের হাট-মাঠ-বাট ছাইয়া ফেলিতেছেন। গ্রাজুয়েটের সংখ্যা বাংলা দেশে বাড়িয়া গিয়াছে—ইহাই কাহারও কাহারও আক্ষেপের বিষয় হইয়াছে। ভারতের অন্যান্য প্রদেশে নূতন রেগুলেশনের ফলে পরীক্ষায় পাশের সংখ্যা অত্যন্ত কমিয়া গিয়াছে। কিন্তু সেই রেগুলেশনের বলেই স্যার আশুতোষ এ দেশের পক্ষে অনুরূপ বিধান করিতে পারিয়াছেন। দেশের শিক্ষাশক্তি এ দেশে কল্যাণকারী হইয়া আমাদিগকে আশ্বস্ত করিয়াছে। বজ্র ধ্বংসের জন্য আরোপিত হইতে পারে, কিন্তু সেই বজ্র ব্যবহারের গুণে আবার রক্ষার উপাদানও হইয়া থাকে। আজ উচ্চশিক্ষা বাংলা দেশের প্রতি পল্লীর মুখ উজ্জ্বল করিয়াছে। জনসাধারণের মধ্যে এই যে উচ্চশিক্ষার স্রোত অবাধভাবে বহিয়া গিয়া এ দেশের সভ্যতাকে শ্রীবৃদ্ধিসম্পন্ন করিতেছে, এই মহাদান আশুতোষ মুখোপাধ্যায়ের। প্রাথমিক শিক্ষার বিস্তৃতি অপেক্ষাও এই উচ্চ শিক্ষার বিস্তৃতিতে এ দেশ লাভবান হইয়াছে। ব্যবহারিক জীবনের দারিদ্র্য ঘুচাইবার স্থান সরস্বতীর মন্দির নহে, আমগাছের নীচে যাইয়া বেলফুল প্রার্থনা করা বৃথা। কিন্তু ব্যবহারিক শিক্ষাও উচ্চশিক্ষার অন্তর্গত করা যায়; অর্থাভাব না হইলে আমাদের বিশ্ববিদ্যালয়ের সেই সকল দরজা খুলিয়া রাখার ব্যবস্থা অনায়াসে হইতে পারে। ভবিষ্যতে যদি ভারতে নেতৃত্ব করিবার লোকের দরকার হয়, তাহা হইলে এই উচ্চ-শিক্ষার গুণেই বঙ্গদেশ হইতে যত লোক আমরা সরবরাহ করিতে পারিব, অন্য কোন প্রদেশই তাহা পারিবে না। মাড়োয়ারীর ধনদৌলত ও ব্যবসায়ের বুদ্ধি তাহাকে নেতৃত্বপদ দিবে না, ভারতীয় উন্নতির পথে বাঙালীই বড় থাকিবে। আমাদের অর্থের অভিমান নাই, কিন্তু বিদ্যাবুদ্ধি ও শিক্ষার অভিমান আছে। বাঙালী যে জন্য শ্রেষ্ঠ, সেই পথ রোধ করিলে বাংলার গৌরবকে কণ্ঠ-চাপা দিয়া মারিয়া ফেলিবার ব্যবস্থা হইবে। এই একটি পথ তৈয়ারী হইয়াছে, বাঙ্গালীর আর কোন পথ নাই, অপরাপর পথ আবিষ্কার করিবার চেষ্টা আমরা অবশ্য করিব, কিন্তু তাই বলিয়া যে একটি বৃহৎ পথ খোলা আছে, যাহা এখনও যশ-মান ও ক্ষমতার দিকে বাঙ্গালীর পক্ষে রাজপথ হইয়া আছে—সেটিকে প্রতিরোধ করা কি আত্মহত্যা হইবে না? সেই পথে লইয়া যাইবার পক্ষে স্যার আশুতোষ ভিন্ন দ্বিতীয় ব্যক্তি

নাই। তিনি মানুষ, সুতরাং তাঁহার কোন দোষ নাই, একথা বলা যায় না। কিন্তু যে ব্যক্তি মহাসমুদ্রের পাড়ে আসিয়া শুধু জলের লবণত্ব খুঁজিয়া নাসিকা কুঞ্চন করে, হিমাদ্রি দেখিতে আসিয়া তাহার পাদমূলের কাঁকরের নিন্দা করিয়াই চলিয়া যায়, তাহার গুণগ্রাহিতার প্রশংসা আমরা করিতে পারিব না। যিনি বিষয়-নিস্পৃহ যোগীর ন্যায় অসামান্য ত্যাগের দ্বারা স্বীয় অতুল্য মহাশক্তির প্রয়োগে আমাদের বিশ্ববিদ্যালয়কে জগতের চক্ষে সমুজ্জ্বল করিতেছেন, তাঁহাকে লাঞ্ছিত করিয়া যাঁহারা ব্যক্তিগত ক্ষুদ্র ক্ষুদ্র স্বার্থ ও অভিমানের প্রবৃদ্ধি করিতেছেন, তাঁহারা মিত্র বলিয়া পরিচয় দিলেও আমরা তাঁহাদিগকে মিত্র বলিয়া গ্রহণ করিতে পারি না। বিশ্বাসের জায়গায় আমাদের অবিশ্বাস আসিয়াছে।

এই সুবিস্তৃত শিক্ষার ভিত্তিতে বাঙ্গালীর ভবিষ্যৎ যে ভাবে গড়িয়া উঠিতেছে, ভারতবর্ষের অন্যত্র তাহার আশা করা অসম্ভব।

যে অক্লান্ত কর্মী মহাজন বিনিদ্র চক্ষে, অশ্রান্ত হস্তে, অকুণ্ঠিত চিত্তে জাতীয় জীবনের ক্ষেত্র উর্বর করিবার জন্য হলচালনা করিতেছেন, তাঁহার চর্ম মশক-দংশনে ব্যথা অনুভব করে না, তাঁহার চিত্ত প্রতিকূলতায় অধিকতর দৃঢ় সংকল্পারূঢ় হয়, বিরুদ্ধ অবস্থায় আরও যুযুৎসু হইয়া উঠে। এই মানুষটিকে আমি যেরূপ দেখিলাম, এরূপ আর একটি দেখি নাই, ইহা অত্যুক্তি নহে।

মুখোপাধ্যায় মহাশয়ের সঙ্গে বিদ্যাসাগর মহাশয়ের অনেক বিষয়ে সাদৃশ্য আছে। ইঁহার প্রবল ব্যক্তিত্বের দরুণ দয়াগুণটি কতকটা আড়াল পড়িয়াছে সত্য, কিন্তু পর্বতরাজের আড়ালে সুরধুনী খেলা করিতেছেন, এ বিষয়ে যেমন সন্দেহ নাই, তেমনি দৃঢ় পুরুষোচিত মহিমামণ্ডিত আশু-চরিত্রের নিগূঢ় স্থানে যে দ্রবময়ী গঙ্গার ধারার ন্যায় দয়ার স্রোতস্বিনী বহিয়া যাইতেছে, যাঁহারা তাঁহাকে জানেন—তাঁহারা সেটি শতবার লক্ষ্য করিয়াছেন। একদা একটি ছাত্র ম্যাট্রিকুলেশন পরীক্ষা দিতেছিল, বাংলা পরীক্ষার দিন জ্বর হওয়াতে পরীক্ষা দিতে পারিল না। সে নিতান্ত গরীব, আশুবাবুর নিকট যাইয়া কাঁদিয়াই আকুল, তাহার এক নিরুপায়া বিধবা মাতাকে জমিদার আশা দিয়াছেন, ম্যাট্রিকুলেশন পাশ হইলে ছেলেটিকে একটা চাকুরি দিবেন। সে পরীক্ষায় ফেল হইলে মাতা-পুত্র উপবাস করিয়া প্রাণত্যাগ করিবে। এ অবস্থায় আশুবাবু কি করিতে পারেন? যে পরীক্ষা দেয় নাই, তাহাকে কি করিয়া পাশ করানো যায়? ছেলেটি সম্ভব-অসম্ভব অবস্থার সম্বন্ধে কোন কথা বলিল না, সে যুক্তিতর্ক মানিল না, কাঁদিয়াই আকুল। সে কান্না নিরাশ্রয়ের কান্না, শোকার্তের কান্না, তাহা আশুবাবুর প্রাণ ছুঁইল, অমনই উপায় হইল। তিনি বলিলেন, 'ব্যস্, ভাবতে হবে না, তুমি আই. এ. পরীক্ষার বাংলা পেপার যেদিন হবে, সেদিন পরীক্ষা দিতে ব'সে যেও'। ম্যাট্রিক ও আই. এ.-র বাংলা প্রশ্ন অনেকটা একরূপ, শেষোক্ত পরীক্ষা একটু শক্ত, এই মাত্র প্রভেদ; কিন্তু উভয় পরীক্ষায়ই কোন পুস্তক হইতে প্রশ্ন হয় না, শুধু রচনার কৃতিত্ব দেখাইতে হয়। ইহার বিরুদ্ধে কেহ দাঁড়াইলেন না, যেহেতু জ্বরের জন্য ছেলেটি পরীক্ষা দিতে পারে নাই এবং সেই ত্রুটি সংশোধন জন্য সে কঠিনতর পরীক্ষার সম্মুখীন হইতে প্রস্তুত। এই যে উপায়টি আশুবাবুর মাথায় আসিয়াছিল তাহা তাঁহার গভীর দয়ার দ্বারা প্রবর্তিত। তিনি 'আহা' 'উঁহু' প্রভৃতি সহৃদয়তাব্যঞ্জক কথা বলিয়া

আর্তকে সান্ত্বনা দেন না, তাঁহার দয়াবৃত্তি কার্যকরী, সম্পূর্ণ শক্তি প্রয়োগ করিয়া তিনি বিপন্নকে উদ্ধার করেন। আমি নিজে জীবনে তাহা বহুবার অনুভব করিয়াছি। আমার এক পদস্থ বন্ধু একবার বিপদে পড়িয়া আশুবাবুর চেষ্টায় অব্যাহতি পান। তিনি আমাকে বলিয়াছিলেন, 'ইনি যে ভাবে আমাকে রক্ষা করিয়াছেন, যে নিঃস্বার্থ ও অক্লান্ত শ্রম স্বীকার করিয়া আমার পক্ষ সমর্থন করিয়াছেন, আমার পিতা তাহার অপেক্ষা বেশী করিতে পারিতেন না'। লোকের কষ্টের কথা শুনিলে তাঁহার চক্ষু অশ্রুপূর্ণ হয়, এবং যদি কোন অভাবগ্রস্ত ব্যক্তির উপকার করিতে না পারেন, তবে লজ্জিত হন, যেন বঙ্গদেশের যাবতীয় দুঃখীর দুঃখ নিবারণের দায় তাঁহারই। আমাদের দেশের ভদ্র-পরিবারদের দুঃখের সমদুঃখী ব্যক্তি ইঁহার মত এদেশে আর কেহ নাই। কত শত লোককে তিনি যে কতভাবে উপকার করিয়াছেন, তাহার সীমাসংখ্যা নাই। ম্যাট্রিকুলেশন পরীক্ষার 'ফি' বাড়াইবার কথা লইয়া তাঁহার বিপক্ষ দল তাঁহাকে নানারূপে আক্রমণ করিয়াছিলেন, কিন্তু ছাত্রদের প্রকৃত হিতৈষী ও ব্যথিত তাঁহার মত তাঁহাদের কেহই নহেন। তিনি দেখাইয়াছিলেন, একটি ছাত্র আজকালকার দিনে ৩০০ শত টাকার নীচে বাৎসরিক খরচ নির্বাহ করিতে পারে না, সেই জায়গায় মাত্র ৫ টাকা বাড়াইলে ৩০৫ টাকা হয়। ডাক্তারেরা 'ফি' বাড়াইয়াছেন, কলেজে স্কুলে মাসে মাসে ছাত্রগণ বেশী 'ফি' দিতেছে, সমস্ত জিনিসপত্র বেশী দামে কেনা হইতেছে, এই সময়ে বৎসরে একবার মাত্র ৫ টাকা দিলে আমাদের বিশ্ব-বিদ্যালয় টিকিতে পারে, এই ৫ টাকা প্রতি ছাত্র দিলে আমাদের দেড় লক্ষ টাকা আয় বাড়িয়া যায়, নতুবা বিশ্ববিদ্যালয় চলিবে না। তিনি শুধু এই প্রস্তাব করিয়াই ক্ষান্ত ছিলেন না, চাঁদা তুলিয়া একটা ফণ্ড সৃষ্টি করিবার উদ্যোগে ছিলেন যাহাতে নিতান্ত অসমর্থ ছাত্রকে সাহায্য করা যাইতে পারিত। এই প্রস্তাবটি বাতিল করার দরুন বিশ্ববিদ্যালয় আজ টলমল। ছাত্রদের প্রতি সহানুভূতি নহে, বিশ্ববিদ্যালয়কে ধ্বংসের মুখে দেওয়ার জন্য কেহ কেহ কোমর বাঁধিয়া লাগিয়া গিয়াছেন। যাঁহারা আমাদিগকে শিক্ষাসংকোচ করিতে বলিতেছেন, তাঁহারা সিংহকে মূষিক হইয়া বাঁচিয়া থাকার উপদেশ দিতেছেন। আমার বিবেচনায় ঐরূপ জীবন না থাকাই ভাল।

হিব্রু, গ্রীক, কেমিস্ট্রি, বিজ্ঞান প্রভৃতি বিশ্ববিদ্যালয়ের সর্ববিভাগের উন্নতির জন্য স্যর আশুতোষের যে ভবিষ্যৎ-দৃষ্টি আছে, সেই সেই বিষয়ের বিশেষজ্ঞগণেরও তাহা নাই। জাতিগঠন করিবার আদর্শ সমক্ষে রাখিয়া ইনি বিশ্ববিদ্যালয়ের কাণ্ডার চালাইতেছেন। আমরা তাঁহার উদ্দেশ্যরূপ মহারথের নগণ্য চক্র মাত্র। তের-চৌদ্দ বৎসর যাবৎ আমি ইঁহাকে বাংলায় এম. এ. পরীক্ষার সৃষ্টি করিতে অনুরোধ করিয়া আসিতেছিলাম, প্রতি বারই ইনি উপেক্ষার ভাবে আমার অনুরোধ এড়াইয়া গিয়াছেন। কিন্তু তিন বৎসর হইল, তিনি নিজে আমাকে ডাকিয়া বলিলেন, 'এইবার বাংলায় এম. এ. পরীক্ষার ব্যবস্থা করিব; আসুন, নিয়মগুলির খসড়া তৈয়ারী করি'। তখন একটু হাসিয়া বলিলেন, 'আপনি তো বাংলায় এম. এ. পরীক্ষার জন্য আমায় বহুদিন ধরিয়া অনুরোধ করিয়াছেন, আপনি ভাবিয়াছিলেন, আমি একেবারে উদাসীন! তাহা নহে, দীনেশবাবু, তোড়জোড় নাই কি লইয়া কাজ করিব, শেষে একটা কাণ্ড করিয়া বসিয়া বেকুব বনিব? এই কয় বৎসর ধরিয়া আমি আপনাকে দিয়া 'বঙ্গসাহিত্য পরিচয়' সংকলন করাইয়াছি, ইংরাজীতে বঙ্গসাহিত্যের ইতিহাস

লিখাইয়াছি, বৈষ্ণব সাহিত্যের ইতিহাস, গ্রাম্য কথা-সাহিত্যের ইতিহাস প্রভৃতি কত বই লিখাইয়াছি, 'রামতনু লাহিড়ী রিসার্চ ফেলোসিপে'র সৃষ্টি করিয়াছি, দাশগুপ্ত, বিজয়বাবু প্রভৃতি অধ্যাপকগণের দ্বারা বঙ্গভাষা ও সাহিত্য সম্বন্ধে বই তৈয়ারী করাইয়াছি—কোন একটা উদ্দেশ্য ছাড়া এই সকল করিয়াছি কি? এম. এ. পরীক্ষা হইবে, কি পড়াইব? তাহার তো একটা ব্যবস্থা আগে করিয়া ফেলিয়া তবে তো কাজে হাত দিব! আপনারা চেঁচামেচি করিয়াছেন, ততক্ষণ আমি জমি তৈয়ারী করিয়া লইয়াছি।' তখন বুঝিলাম আমরা জগন্নাথের রথের চাকা, শুধু ঘুরিয়া গিয়াছি মাত্র, যাঁহার মতলবে ঘুরিতেছি, তাহা নিজেরাই জানিতে পারি নাই। এই জন্যই বঙ্গেশ্বর কারমাইকেল সাহেব সত্যই বলিয়াছিলেন, 'কোন এক বিরাট বিষয়ে কল্পনা করিবার শক্তি যেরূপ স্যর আশুতোষের আছে, তেমনই সেই কল্পনা কার্যে পরিণত করিবার যোগ্য কর্মশক্তিও ইঁহার আছে'। এই দুই গুণের সমন্বয় সংসারে বড় দুর্লভ।

সমুদ্রের মত প্রকাণ্ড আশ্রয় পাইলে যেরূপ যমুনা, কাবেরী, গোদাবরী তাহার দিকে আপনা-আপনি ছুটিয়া আসে, ধূর্জটি তাঁহার জটা খুলিয়া গঙ্গাধারাকেও ছাড়িয়া দেন—সেই আশ্রয়ের ভরসায়; সেইরূপ পালিত, ঘোষ ও খয়ড়া প্রভৃতি নানাদিক হইতে এই কর্মবীরের আশ্রয়ে মুক্তস্রোতে অজস্র দান আসিয়া পড়িয়াছে। বিশ্ববিদ্যালয়ের দিকে তাহা ছুটিয়া আসে নাই, তাহাদের লক্ষ্য আশুতোষ। এমন কি, ইঁহারই দরুণ শিবজটা হইতেও কুটিল মিণ্টো প্রভৃতি লাটের কোষাগার হইতে নিষ্ক্রান্ত হইয়া কয়েকটি ধারা বিশ্ববিদ্যালয়ে আসিয়া পোঁছিয়াছে।

আশুবাবুর একাধিপত্যে কেহ কেহ বিরক্ত; এই একাধিপত্য জাতীয় গৌরবজনক। ব্যক্তিগতভাবে আশুবাবুর একটি ভিন্ন ভোট নাই; এই আধিপত্য গায়ের জোরে নহে, 'বুদ্ধির্যস্য বলং তস্য'—বিষ্ণুশর্মার সময় কিংবা তাঁহারও পূর্ব হইতে অনাদি-কাল হইতে এই বল স্বীকৃত হইয়া আসিতেছে; ইহা পশুরাজের আধিপত্য নহে, ইহা নররাজের আধিপত্য, ইহা পৈতৃক দাবী কিংবা তোপ-কামানের দ্বারা সমর্থিত বাহ্যবল নহে—ইহা ভগবৎ-দত্ত তিলক-লিপির জোরে দাঁড়ায়। ক্রমওয়েল, নেপোলিয়ান, গ্লাডষ্টোন, লয়েড জর্জ ইঁহারা সাম্যবাদীদের মধ্যে সিংহাসন পাইয়াছেন—আশু-বাবুর সেই সিংহাসন। ইঁহার মত কর্মবীর আমি দেখি নাই। সাম্যতন্ত্রবাদীদের ইহাতে আপশোষের কোন কারণ নাই। স্যর আশুতোষ বিশ্ববিদ্যালয়ের সংক্রান্ত বিষয়গুলি এত জানেন, তাঁহার ভবিষ্যৎ-দৃষ্টি এত তীক্ষ্ম, তিনি এরূপ সর্বতো-ভাবে উচ্চশিক্ষার হিতকামী, এরূপ ত্যাগপরায়ণ ও নিঃস্বার্থ যে অপর কোন বাঙালীর শিক্ষা-দীক্ষা প্রভৃতি ইঁহার সমকক্ষ নহে। ইঁহাকে বাদ দিয়া অপেক্ষাকৃত অল্প শক্তিসম্পন্ন ব্যক্তির নায়কত্ব কি আমাদের কল্যাণকর হইবে? শুনিলাম হাই-কোর্টে আশুবাবু আর দুইজন সহকারী-জজ লইয়া একবার এজলাসে বসিয়াছিলেন। তিন জনে ৮০৩ খানি রায় এক বৎসরে লিখিয়াছিলেন, তাহার মধ্যে ৮০০ খানি লিখিয়াছিলেন আশুবাবু, আর দুই জনে লিখিয়াছিলেন তিনখানি। অবশ্য অনেকেই জানেন যে আশুবাবুর রায়গুলি প্রায়ই খুব পাণ্ডিত্যপূর্ণ এবং সুদীর্ঘ। আমি জিজ্ঞাসা করিলাম, 'এরূপ কেন হইল'? তাঁহার এক বন্ধু উত্তরে বলিলেন, 'সেরূপ পৃথিবীতে সর্বদা হয়ে থাকে, কেউ সংসারে সর্বদা শ্রম করে, কেউ বিশ্রাম করে'।

হাইকোর্টে আশুবাবুর কর্মঠতা অপরিসীম, বিশ্ববিদ্যালয়ে তিনি যেরূপ কাজ করেন, তাহা ৩।৪ জন সাহেব একত্র হইয়া পারিবেন কিনা সন্দেহ। প্রতি মাসে বহুসংখ্যক সভা—সিনেট, সিণ্ডিকেট, ফ্যাকালটি-বোর্ড, পোষ্ট গ্র্যাজুয়েট-সমিতি তো আছেই ; তাহা ছাড়া প্রশ্ন করা, পরীক্ষা করা, প্রভৃতি শত শত কাজ। প্রত্যেক সভার তিনি কাণ্ডারী, সর্বেসর্বা, অপরেরা চালচিত্র,—কবি কেন লঙ্কাধিপের যে দশমুখ কুড়িহস্ত কল্পনা করিয়াছিলেন, ইঁহার বিরাট কার্যশীলতা দেখিলে কতকটা অনুমান করা যায়। এইজন্য বলিয়াছি এরূপ কর্মবীর আমি দেখি নাই। তিনি বেঞ্চ হইতে বারে নামিলে মাসে ৫০,০০০ টাকা উপার্জন করিতে পারেন, তিনি তাঁহার এই বহুমূল্য শ্রম বিশ্ববিদ্যালয়কে বিনামূল্যে বিলাইয়া দিতেছেনে, এরূপ ত্যাগীই বা কে? যখন এত করিয়াও কেবল প্রতিকূলতা, বিদ্রোহ, আক্রমণ ও মিথ্যা অভিযোগ সহিতে হইয়াছে, শাসনের তুঙ্গশৃঙ্গ সিমলাশৈল হইতে যখন এত করিয়াও নির্যাতন, চোখরাঙ্গানি সহ্য করিয়াছেন, অন্য হইলে তো তখন ধিক্কার দিয়া কাজ-কর্ম গুটাইয়া ফেলিত, এই 'ঘরের খাইয়া বনের মহিষ তাড়াইবার' ব্যাপার হইতে ঘৃণায় সরিয়া বসিত। কিন্তু আশু সে শর্মাই নহেন। এমতাবস্থায়ও তাঁহার নিকট যাইয়া শুনিয়াছি, 'কোন ভয় নাই, আমরা তো খাটিব, এই সর্তে আসিয়াছি, ফল যাহা হইবে হোক না, দমিবার কারণ নাই, শেষ পর্যন্ত খাটিয়া মরিব'। তখন মনে হইয়াছে গীতার 'কর্মণ্যে বাধিকারস্তে মা ফলেষু কদাচন' শ্লোকটি বিরাট গুম্ফ ও তেজো-দৃপ্ত বপু লইয়া যেন আমার চক্ষের সম্মুখে মূর্তি ধরিয়া দাঁড়াইয়াছে।

কয়েক মাস হইল, মুখোপাধ্যায় মহাশয় লালগোলার রাজার নিমন্ত্রণে তথাকার স্কুল পরিদর্শন করিতে গিয়াছিলেন। আমি তাঁহার সঙ্গে গিয়াছিলাম। সেখানে যাইয়া রাজা যোগীন্দ্রনারায়ণকে যে সাত্ত্বিক মহিমামণ্ডিত মূর্তিতে দেখিলাম, তাহাতে প্রাচীন হিন্দুরাজার আদর্শটি চক্ষে পড়িল। লালগোলা ষ্টেশনে ভোর পাঁচটায় পোঁছিয়া দেখি, গেরুয়া রংয়ের একটি সামান্যরকমের বৈরাগীর আলখাল্লা পরিয়া নগ্নপদে রাজাবাহাদুর আমাদের প্রতীক্ষা করিতেছেন, তখন তিনি চাতুর্মাস্য করিতেছিলেন, অর্থাৎ সন্ধ্যায় একবার সামান্য আহার করিতেন, সারাদিন কিছু খাইতেন না ; নিরামিষ খাওয়া, কিন্তু তাহার মধ্যে আম, কমলালেবু প্রভৃতি সমস্ত সুখাদ্য ফল ভগবানকে বহু বৎসর ধরিয়া নিবেদন করিয়া বসিয়া আছেন। সুতরাং অতি কঠোর জীবনই যাপন করেন,—"ভাল না খাইবে আর ভাল না পরিবে" মহাপ্রভুর এই উপদেশ যেন মূর্তি ধরিয়া আমাকে দেখা দিল। কিন্তু নিজের প্রতি যিনি এইরূপ কঠোর বিধান করিয়াছেন, অপরের সম্বন্ধে তাঁহার মুক্তহস্তে ভোজনের ব্যবস্থা। তথাকার দরিদ্র ও অতিথিমাত্রই তাহা স্বীকার করিয়া থাকেন। লালগোলাধিপের মুক্তহস্ত দানের কথা বাংলাদেশে সকলেই জানেন। সাহিত্য-পরিষদে বোধহয় ইনি ৫০,০০০ টাকা দিয়াছেন। শত শত গ্রন্থকারকে ইনি আর্থিক সাহায্য দান করিয়াছেন। তাঁহার এই অজস্র দান হইতে বর্তমান লেখকও বঞ্চিত হন নাই। আমার 'বেহুলা', 'গৃহশ্রী' ও 'ওপারের আলো', এই তিনখানি বহির প্রথম সংস্করণের ছাপার সমস্ত খরচ ইনি বহন করিয়াছিলেন। সেদিন বহরমপুর হাসপাতালের জন্য লক্ষ টাকা দিয়াছেন।

কিন্তু যাঁহার টাকা থাকে, তিনিই দান করিতে পারেন, অনেক সময় তাহা

প্রতিষ্ঠা লাভের উপায় হয়। কিন্তু রাজাবাহাদুরকে তথায় যাইয়া যাহা দেখিলাম, তাহা জীবনে ভুলিব না। তিনি শতাধিক কুড়ানো ছেলেকে আশ্রয় দিয়াছেন, তাহাদের মধ্যে ব্রাহ্মণ হইতে শুরু করিয়া মুসলমান ও মুচি প্রভৃতি সর্বশ্রেণীর অনাথ বালক আছে। ইহাদিগকে তিনি ভাল ধুতি শাড়ী, নানারূপ ছিটের কাপড়, সতরঞ্চী, সুজনী, কারপেট প্রভৃতি বুনাইতে শিখাইয়াছেন; ইহারা হাতীর দাঁতের উপর কাজ করিতে শিখিতেছে। এই উদ্দেশ্যে মুজাপুর, বহরমপুর প্রভৃতি স্থান হইতে তিনি কারিগর আনাইয়া ছেলেদের শিক্ষার ব্যবস্থা করিয়াছেন। রাজাবাহাদুরের একটি প্রেস আছে, এই সকল অনাথ বালকই তথায় কম্পোজিটারের কাজ শিখিতেছে, তাঁহার হাইস্কুলে ইহারা পড়িতে পায়। সুতরাং প্রতিটি ছেলের যথেষ্ট গুণপনা আছে। এই কুড়ানো ছেলেদের তিনি এরূপ শিক্ষা দিয়াছেন যে, কলিকাতা শহরে আসিলে ইহাদিগের জীবিকা অর্জনের বিলক্ষণ সুবিধা হইতে পারে। কিন্তু রাজা-বাহাদুর ইহাদিগকে সমস্ত কাজ শিখাইয়াও অভিমানী হইতে দেন নাই। কোন ব্যক্তি লালগোলা হইতে অন্যত্র গেলে এই সকল ছেলেরা মোট বহিয়া ষ্টেশনে লইয়া যায়। সন্ধ্যাকালে দেখিলাম, রাজাবাহাদুর এই ছেলেগুলি লইয়া মজলিস বসাইয়া দিলেন। তিনি ইহাদের অনেককে উৎকৃষ্টরূপ গান বাজনা শিখাইয়াছেন, ইহাদের কেহ কেহ নর্তকী সাজিয়া সুন্দররূপ নাচিতে ও গাহিতে লাগিল। রাজাবাহাদুর নিজের অবজ্ঞাত অনাথ প্রজাদের লইয়া এইভাবে একদিকে কর্মক্ষেত্র, অপরদিকে উৎসবের সৃষ্টি করিয়াছেন।

যদিও নিজে সংযমী ও কঠোররূপে ব্রাহ্মণ্যব্রত পালন করেন, তথাপি তিনি নিম্নতম শ্রেণীর হিন্দু কি অহিন্দু প্রভৃতি জাতিকে আদৌ ঘৃণা করেন না। এই উপবাসশীল ব্রতনিরত ব্রাহ্মণকে আমি সর্বনিম্নশ্রেণীর ছেলেদিগের গায়ে হাত দিয়া আদর করিতে দেখিলাম। ছোটখাট শ্রাদ্ধাদি ব্যাপারে তিনি এই কুড়ানো ছেলেদের মধ্য হইতে বাছিয়া ব্রাহ্মণ-বালকদিগকে খাওয়াইয়া পদ্ধতিটি রক্ষা করেন। ভোর ৫টা হইতে রাত্রি ১০টা পর্যন্ত আমরা ছিলাম, এই সময়টা রাজাবাহাদুর উপবাসী ছিলেন। বয়স ৭২, আনন্দময়, একবারও বসিতে দেখিয়াছি বলিয়া মনে পড়ে না। তাঁহার শিল্পবিদ্যালয় শ্রীরামপুর বিদ্যালয় হইতে নানা গুণে শ্রেষ্ঠ, কিন্তু তাহার ঘোষণা নাই; ইনি একান্ত আড়ম্বরহীন ও সর্বদা দেশের কল্যাণ লইয়া ব্যস্ত। তাঁহার হাই স্কুলের বোর্ডিংয়ে ছাত্রদের মাত্র ৫ টাকা দিতে হয়, প্রতিটি ছাত্রের জন্য আরও ঢের লাগে—তাহা রাজসংসার হইতে দেওয়া হয়। বস্তুত লালগোলায় 'রাজা' দেখিলাম না, রাজর্ষি দেখিয়া চোখ ভুলিয়া গেল।

পুস্তক বড় হইয়া গেল, আমার শত শত বন্ধুবান্ধবের অনেকের কথাই লিখিতে পারিলাম না। বিশ্ববিদ্যালয়ের বহু বন্ধু—কাহাকে ছাড়িয়া কাহার কথা লিখিব! কৃষ্ণ-কীর্তনের সম্পাদক বসন্তরঞ্জনের নাম সর্বাগ্রে মনে আসে, তাঁহার শুভ্র দাড়ির চুল-গুলি যেরূপ কুটিল, মনটি তদনুপাতে সরল। যদিও প্রাচীন পুঁথির চর্চা করেন, নবীন জগতের সঙ্গেও বিলক্ষণ যোগ রাখিয়াছেন। বহু বৎসর হইল স্ত্রীবিয়োগ হইয়াছে, কিন্তু এখনও সেই শোকে রাত্রে ঘুম হয় না, স্ত্রীর প্রসঙ্গ তুলিলেই চক্ষের কোণে অশ্রু দেখা দেয়। বসন্তবাবুর মত অমায়িক বন্ধু বিরল, দরকার হইলে বন্ধুর উপকারার্থ শারীরিক ও মানসিক নানারূপ কষ্ট স্বীকার করিতে ইনি প্রস্তুত;

নিরামিষভোজী কিন্তু মাছের ভাল ব্যঞ্জন হইলে সেইদিকে লোলুপ দৃষ্টিপাত করিতে দেখিয়াছি। স্ত্রীর শোকেই নিরামিষ খান, তিনি বাঁচিয়া থাকিলে বোধহয় তাঁহার চুড়ির নিক্কণ-সংযোগে মৎস্যের রন্ধন ইনি অবহেলা করিতে পারিতেন না, হস্তের সেই মধুর শব্দ সহকারে পরিবেশন হইলে এখনও খাইয়া তৃপ্ত হইতেন। পুরুষ হইয়াও তাঁহার এই বৈধব্যযোগ ললাটলিপি।

বিশ্ববিদ্যালয়ে সতীশ বিদ্যাভূষণ মহাশয়কে হারাইয়া প্রকৃতই দুঃখিত হইয়াছি। এরূপ সরল, উদার, মধুরপ্রকৃতি, পণ্ডিতশিরোমণি দুর্লভ। ভাণ্ডারকর তাঁহার সুরঞ্জিত পাগড়ী লইয়া মধুর হাস্যে ও নানারূপ শ্লেষোক্তির আপ্যায়ন দ্বারা বিদ্যাভূষণ মহাশয়ের জায়গাটা দখল করিয়া বসিয়াছেন। কিন্তু রাজেন্দ্র বিদ্যাভূষণ মহাশয়ের তুলনা নাই, ইনি পণ্ডিতোচিত সাজসজ্জার খড়কুটার মধ্যে জ্বলন্ত অগ্নি; ব্রাহ্মণ-পণ্ডিত বলিয়া ইঁহাকে উপেক্ষা করা চলে না। ইঁহাকে রাগাইলে ইঁহার পণ্ডিতী মুক্ত-কচ্ছ মল্লবেশে পরিণত হয় এবং খাগের কলম শাণিত তরবারির আকার ধারণ করে, এত বড় জেদী লোক বিলাতফেরতদের মধ্যেও দুর্লভ। কিন্তু যাঁহারা ইঁহার বন্ধুত্বের অভিমানী, তাঁহারা জানেন, ইঁহার প্রাণটি ভীমনাগের সন্দেশের মত মিষ্ট। আমাদের প্রিয় শ্যামাপ্রসাদের বুকটা যেমন চওড়া, প্রাণটাও তেমনি গড়ের মাঠের মত খোলা। এখন যাঁহারা সিণ্ডিকেট ও সিনেটের তরুণ সদস্য, তাঁহাদের মধ্যে মন্মথ রায় ও প্রমথ বন্দ্যোপাধ্যায় বন্ধুদ্বয় নানা গুণে আমাদিগকে চমৎকৃত করিয়াছেন। প্রথমটি তাঁহার সদাশয়তায় ও দ্বিতীয়টি তাঁহার জ্বলন্ত প্রতিভায়। আর একজনের নাম স্বতঃই এই সঙ্গে মনে হয়, কিন্তু শুনিলাম সিঁড়ি হইতে পা পিছলাইয়া পড়িয়া তাঁহার মাথায় আঘাত লাগিয়াছে, তাহাতে তাঁহার স্মৃতি-ভ্রংশ হইয়াছে। রেজিষ্ট্রার মিঃ জ্ঞান ঘোষ এবং কণ্ট্রোলার রায় বাহাদুর অবিনাশ চন্দ্র—কে বেশি ভালো মানুষ, আড়াআড়ি করিয়া তাহাই প্রতিপন্ন করিতে চেষ্টা পাইতেছেন। কাহার সৌজন্য বেশী তাহা এখনও সুধীমণ্ডলী মীমাংসা করিতে পারেন নাই।

শ্রীযুক্ত রমাপ্রসাদ মুখোপাধ্যায় অতি নম্র, বিনয়ী ও সাধু চরিত্রের লোক, কিন্তু ইঁহার ভিতরে যে অনন্যসাধারণ কর্মঠতা ও সংকল্পের দৃঢ়তা আছে, তাহা 'বঙ্গবাণী' পত্রিকার প্রকাশের চেষ্টায় বুঝিয়াছি। ইনি যে বিষয়ে হাত দিবেন, তাহা গড়িয়া তুলিবেন—এটি আমি ভবিষ্যদ্বাণী করিতেছি, সংকল্পের পিছনে পিছনে ইঁহার অনাড়ম্বর অথচ অক্লান্ত অধ্যবসায় আছে. অল্পভাষী—কিন্তু যেটুকু বলেন, তাহা কার্যে পরিণত করিবার জন্য বিরাট প্রযত্ন। মৎস্য ধরিবার চেষ্টায় নিরত, বড়বাজারের দোকান-দর্শী, অঙ্কশাস্ত্রের মহাপণ্ডিত শীর্ণকায়, মহা-চতুর, মহাপ্রাজ্ঞ সতীশবাবুকে নমস্কার জানাইতেছি। যাঁহারা বাংলায় এম. এ. পাশ করিয়াছেন, তাঁহাদের মধ্যে বিশ্বপতি চৌধুরী সাহিত্যজগতের উদীয়মান প্রতিভা। গানে, চিত্রাঙ্কণে, সমালোচনায়, কবিতা রচনায় ও গল্প লেখায় ইঁহার যে শক্তির পরিচয় পাইতেছি, তাহা হরিদ্বারের গঙ্গার ন্যায় সূক্ষ্মস্রোতা হইলেও শুভযোগ-সমন্বয়ে কালে কল্লোলিনী স্রোতস্বতীতে পরিণত হইতে পারে, আশা করি আমার এই ভবিষ্যদ্বাণী সফল হইবে।

আর জায়গায় কুলাইল না, তথাপি নবীন বয়সে প্রবীণ বুদ্ধিসম্পন্ন, গম্ভীর-প্রকৃতি, অনড় কর্মব্রতী হরিদাস চট্টোপাধ্যায়, মুক্তহস্ত বদান্যবর দেবেন্দ্রনাথ ভট্টাচার্য, স্নিগ্ধ অমায়িক ব্রজেন্দ্রমোহন দত্ত এবং প্রাতঃশেফালিকাশায়ী শিশিরকণার মত নম্রতা

ও সৌজন্যের প্রতিমূর্তি শিশিরকুমার মিত্র—বাংলা সাহিত্যের প্রকাশকগণের উদ্দেশ্যে প্রীতিনমস্কার জানাইয়া, পুস্তকখানি সাঙ্গ করিতেছি। আর একজনের কথা মনে পড়িতেছে, মুখের কথায় তুবড়ীর আগুন, লেখনীর সম্পদে অসামান্য, বাগ্দেবীর প্রসাদে কল্পতরুসম ; রহস্যের তিক্ত-মধুর আমলকী, গুণগ্রাহিতার লেংড়া আম,— সামাজিক তত্ত্ব-বিদ্রূপের কণ্টকাবৃত বেল, কোন্ ফল তোমার কাছে না পাওয়া যায়? প্রাচীন ধর্ম ও আচারপদ্ধতির তুমি ঘুণ, কিন্তু হইলে কি হইবে? কি অভাবে, পাঁচকড়ি, তোমার ক্ষুরধার প্রতিভা ভোঁতা হইয়া গেল? আমাদের উক্তিতে যদি রাগ কর—তবে বুঝিব তুমি আর শোধরাইবে না—একেবারে hopeless। তোমার প্রতিভাসুন্দরীকে নানা সাজে সাজাইয়া ভগবান কেন সেই সুন্দরীর কপাল হইতে সিন্দুরের দাগ মুছিয়া ফেলিয়াছেন, তাহা জানি না, সে সৌন্দর্য দেখিলে ভয় হয়। কিন্তু আলাপে-গল্পে-আপ্যায়নে-স্নিগ্ধ ব্যবহারে তোমার ব্যভিচারী প্রতিভাকে না ভালবাসিয়া থাকা যায় না।

সাহিত্য জগতের এক কোণে মধুর বিনয়ে নিজেকে আবৃত করিয়া যতীন্দ্রনাথ পাল উপন্যাস লিখিয়া যাইতেছেন। তাঁহার লেখনীই বেশী ক্ষিপ্র কি মুদ্রাযন্ত্রই বেশী ক্ষিপ্র—তাহা জানি না। এত লিখিলে যাহা হয়, তাহাই হইতেছে— 'এক পাড়াকুঁদুলী' ছাড়া আর কোন একখানি পুস্তক তেমন উতরাইল না। আরও কত বন্ধু রহিয়া গেলেন, তাঁহাদের নাম উল্লেখ করিতে পারিলাম না, কিন্তু তাই বলিয়া বর্তমান লেখক তাঁহাদের গুণের আদরে ও বন্ধুত্বের অভিমানে কাহারও অপেক্ষা পশ্চাৎপদ নহে। বন্ধুবর ঐতিহাসিক নিখিলনাথ, যাঁহার চোখ দুটি দেখিলে মনে পড়ে 'একি হরি এ কি দেখি! ঘুমে ঢুলু ঢুলু দুটি আঁখি'। তিনি তাঁহার রচিত অধিকাংশ পুস্তক পুলিশ কমিশনার কর্তৃক নিষিদ্ধ হওয়াতে পক্ষচ্ছিন্ন জটায়ুবৎ হইয়া আছেন।

নবদ্বীপের বিদগ্ধজননীসভার মহামহোপাধ্যায়গণ আমাকে 'কবিশেখর' এবং ভারতীয় ধর্মমহামণ্ডল আমাকে 'প্রত্নতত্ত্বভূষণ' উপাধি দিয়াছিলেন। এ বৎসর বিশ্ববিদ্যালয় আমাকে 'ডি. লিট.' এবং গভর্নমেণ্ট 'রায়বাহাদুর' উপাধি দিয়াছেন। কিন্তু এ বৎসরের ভগবৎ-দত্ত সমস্ত সুখ বিষমিশ্রিত হইয়া আমার নিকট উপস্থিত হইয়াছে। নানারূপ পারিবারিক বিপদে আমি ভবিষ্যৎ অন্ধকার দেখিতেছি। এই সকল বিপদ দিয়া ভগবান এই দুর্বলের বল পরীক্ষা করিতেছেন। তিনি বল না দিলে আমি কিরূপে নিজেকে রক্ষা করিব?

সম্পূর্ণ

## ১. ব্যক্তি


অ

অনাথবন্ধু মল্লিক ৩৪, ৬৯
অন্নদাচরণ ৬৮
অবনীমোহন দাশ ১৮
অবনীশ ৭০, ৭১
অবনীন্দ্র ২৪০
অবিনাশ ৪৫, ৪৬, ৬০, ৭১, ৭৬
অভয় সেন ১২
অভয়শঙ্কর সেন ৮, ২৭, ৪২
অমৃত বসু ২৩৬
অম্বিকাচরণ সেন ২৮, ৩৩
অম্বিকাবাবু ৭৫, ১০৪, ১০৫, ১০৬, ১০৭
অরুণ ১৯৬, ১৯৮
অক্ষয় বড়াল ২৩৪, ২৪০
অক্ষয়বাবু ২৩৮, ২৪
অ্যান্ডারসন ২৩৪

আ

আজগর মিঞা ৭১
আজাহার ৪৫, ৪৬
আন্ডারউড ৯, ২২৮
আর্নেস্ট রীস ২২৮
আনন্দ পণ্ডিত ৩১, ৩২
আনন্দচন্দ্র রায় (জমিদার) ১০৫, ১০৬
আনন্দ বর্ধন ১০৬
আলিয়েট সাহেব ৮৮, ৮৯, ৯০, ৯১
আলেকজেণ্ডার ২১০
আশু বাঁড়ুজ্জে ২৪১

ই

ইন্দ্রমোহন ৭৭
ই. বি. হ্যাভেল ২২৬
ইভানস্ (ডঃ) ২১৩
ইলিয়ট সাহেব ১০৮
ইয়াসিনউদ্দিন ৯২

ঈ

ঈশানচন্দ্র বন্দ্যোপাধ্যায় ১১৪
ঈশ্বরচন্দ্র সেন ২৩, ২৮, ২৯, ৩১, ৩২, ৩৩, ৩৪, ৩৫

উ

উড্রো ২৯
উমাচরণ গাঙ্গুলী ৪২
উমাচরণ দাশ ৬৩
উমানাথ সেন ৪৭, ১০৪
উমাপ্রসন্ন রায় ৭১, ৭২, ৭৩
উড্রোফ ২২৬

এ

এ. কে. রায় ১১৬
এস্কেন্দার আলি ১০৮
এইচ. বেভারিজ ২২৬
এফ. এস. স্ক্রাইন ২২৬
এইচ. সি. হিল ৯২

ও

ওল্ডেনবার্গ ২২৬

ক

কটন (সিভিলিয়ান) ১১৬
কর্পূরা দিদি ৫, ৫২, ৯৮
করুণা ৭, ১৭
করুণানিধান (কবি) ২৪০
কবিকঙ্কণ ১১৭, ১২৩
কবীন্দ্র পরমেশ্বর ১২৩
কলিন. সি. গ্যালিল্যান্ড ২১৬
কাদম্বিনী ৩৯, ৫২, ৯৬
কান্তিবাবু ১১৬
কামাখ্যাচরণ বসু ২৮

কামিনী সেন ২৯
কার্ন্ (ডঃ) ২২৬
কারমাইকেল ২৫০
কালিদাস ৬২, ৯১
কালিদাস রায় ২৪০
কালী হালদার ২৩৯
কালীকিঙ্কর রায় ৯
কালীচরণ চক্রবর্তী ৩২
কালীপ্রসন্ন ঘোষ ৪৫, ৬৩, ৮৭, ৯০, ১২৬, ১২৭
কালীপ্রসন্ন ভট্টাচার্য ৯২
কালীমোহন দাশ ২১, ২২
কালীশঙ্কর সেন ১১৫, ১২৪, ১২৭
কাশী ১
কাশীদাস ৮৪
কাহ্নু খাঁ ৯৪
ক্রাইস্ট ৮৯
কিরণ (খোকা) ২৩৮, ২৩৯
কুমারস্বামী ২২৮
কুমুদবন্ধু বসু ২০৬
কুমুদরঞ্জন মল্লিক ২৪০
কুমুদিনী বসু ৬০, ৬৯, ৭০
কুশলী ১
কৃত্তিবাস ১৯৯
কৃষ্ণ বন্দ্যোপাধ্যায় (কৃষ্ণদা) ১৩৬, ১৩৮, ১৩৯, ১৪১
কৃষ্ণ গোবিন্দ দে ৩১
কৃষ্ণচন্দ্র মজুমদার ২৭
কৃষ্ণপ্রসন্ন সেন ৮৮
কৃষ্ণানন্দ স্বামী ৮৭
কেদার বসু ৪৫, ৪৬
কেদারনাথ রায় ২৯
কেশবচন্দ্র সেন ৪৪, ৪৫
কৈলাশবাবু (হেড মাস্টার) ৬৮
কৈলাশবাবু ৭২, ৭৩
কৈলাশচন্দ্র সিংহ ১১৭, ১১৮, ১২২
কোকা সিং ৩৯, ৫২

খ

খগেন মিত্র ১৯৯, ২০০
খাঞ্জা খাঁ ৩৭

গ

গগনেন্দ্রনাথ ১৯৭, ২৪০
গণি মিঞা ৬৯, ৮৫
গণেন ব্রহ্মচারী ২০৯, ২১০, ২১২
গণেশবাবু ২৩৮, ২৩৯, ২৪১
গিরিশচন্দ্র ঘোষ ২৩৫
গিরীশ ২১৬
গিরীশচন্দ্র ৭৭, ৮১, ৯৬
গিরীশ পণ্ডিত ৩৬, ৪৫
গুরলে ২২৯
গুরুচরণ কবিরাজ ৯৭
গোকুলচন্দ্র মুন্সী ২৩, ৩২, ৮৪, ৮৫
গোপাল উড়ে (কৃষ্ণ) ২৩
গোপাল বসু ১১৬
গোল্ডস্মিথ ২৮
গোলাপী ১১৭
গোপীচন্দ্র ১৫
গৌরমণি দেবী ২
গৌরমোহন রায় ৩৫
গ্যানো ৯২, ৯৩
গ্লাডস্টোন ২৫০

চ

চণ্ডীদাস ৪৩, ৬৩, ৭৯ ১১৭-১২৩, ২১৫
চণ্ডীবর ১৩
চন্দ্রকুমার বাবু ১১৬, ১১৯
চন্দ্রকুমার কাব্যতীর্থ ১১৭
চন্দ্রমোহন দাশগুপ্ত ১৫, ১৭, ১৮, ১৯, ২১, ২৩, ৪৭, ৬৪, ৬৫, ১০৪, ১০৫, ১০৬
চন্দ্রমোহন সেন ৭৮, ১২৭
চন্দ্রনাথ বসু ১১৩
চন্দ্রশেখর কালী ২৯, ৩০
চাঁদমিঞা ৫৫
চারু বন্দ্যোপাধ্যায় ২০২, ২৪০
চার্লি ১১৬
চ্যাটারটন ৮০
চৈতন্য ৮২, ১২০, ১২৮

জ

জগদীশবাবু (সেন) ৭৯, ৮০, ৮১, ৮৪, ৯৬
জগদ্বন্ধু ভদ্র ৬৩, ৬৪
জগন্নাথ বাবু ৩২
জগা গয়লা ৬, ১০
জন ৮৮
জন ওয়েবস্টার ৮০
জনসন ২৮
জলধর সেন, জলধর দা ৯৬, ১৯৯, ২০০, ২৪০, ২৪৪
জয়দেব ১
জাহাঙ্গীর বাদশাহ ২১
জ্ঞান ঘোষ ২৫৩
জ্ঞানেন্দ্রমোহন দাস ২০, ২১
জুলে ব্লক ২২৬, ২২৯
জুলে লিমেটার ২১৯
জেমস সাহেব ২৩১
জে. ডি. এ্যান্ডারসন (ডঃ) ২১৭, ২১৮, ২২০, ২২৩, ২২৪

ঝ

ঝাড়ু মিঞা ১০৮

ট

টনি ২২৬
টলেমি ১৫
টেইন ৮০, ৯২
টেনিশন ৮০

ড

ডঃ ইভান্স ২১৩
ডগলাস ৮৮
ডাউডেন ৮০
ডান্টে ৮০
ড্রাইডেন ২৮
ডিক্রুজ ১১৭
ডিমস্থেনিস ৭৬
ডেঙ্গু (ভৃত্য) ৭২
ডোনাল্ড ফ্রেজার ২১৭, ২১৮

ত

তরিফুদ্দি ৪৫
তারিণীচরণ রায় ১০

থ

থিয়োডোর পার্কার ২৮

দ

দক্ষিণারঞ্জন দাশগুপ্ত ৩৫
দ্বারকানাথ ১০
দ্বারকা সিংহ ৬৫
দ্বরাকানাথ অধিকারী ২৪
দিগিন্দ্র হাজরা ৭০
দিগম্বরী দেবী ৩৫, ৩৮, ৪০, ৫০, ৬৮, ৭৭, ৯৭, ১০৪
দ্বিজেন্দ্রলাল রায় ১৯৫, ১৯৬, ২০৪
দিবাকর দাশ ১২
দিলীপ রায় ২৩৫
দীনবন্ধু মজুমদার ৬৯
দীনবন্ধু (কাগজের দোকান) ৮১
দীননাথ সেন ২৯, ৩২, ৩৪, ১০৫, ১০৬
দীননাথ মুনশী ৭১
দীনেশ বসু ৭৫, ৯৫, ৯৬
দীনেশ বাবু ২৪৪
দীপঙ্কর ১৪
দুর্গাকান্ত ৪৫, ৪৬
দুর্গাপ্রসন্ন বাবু ২৩৮, ২৩৯, ২৪১
দেবীচরণ দাশ ৩, ৬, ৯, ২৩
দেবেন্দ্রনাথ সেন ২৩৪
দেবেন্দ্রনাথ ভট্টাচার্য ২৪০, ২৫৩

ধ

ধীমন্ত ১৫
ধীরেন্দ্রনাথ দাশগুপ্ত ২০
ধোয়ী ১

ন

নব রায় ৭২, ৯৬
নবকান্ত চট্টোপাধ্যায় ২৮, ২৯
নরহরি সরকার প্রভু ১৩

নবীনচন্দ্র সেন ৭৫
নলিনী ৫৯, ৬০
নগেন দত্ত ১১৬
নগেন্দ্র গুপ্ত ৬৩
নালু গয়লা ৫২
নাটোরের মহারাজা (জগদিন্দ্র) ১৯৯, ২০০
নিউটন ৯০
নিত্যানন্দ মহাপ্রভু ৩৯
নিধুবাবু ২১৫
নীলকণ্ঠ মজুমদার ৮০, ৮১
নীলরতন ৬৩
নীলাম্বর ৮৫
নেপোলিয়ন ২৫০

প

পন্থ ১৩, ১৪
পণ্ডিত রজনীকান্ত গুপ্ত ৯৬, ২৪৪
পরাগল খাঁ ১২৩
পারজিটার ২২৬, ২২৯
প্যারীমোহন বাবু ৪২, ৪৩,
পি. কে. রায় ৯২
পুণ্ডরীক ১
পূর্ণ রাউত ৭০
পূর্ণচন্দ্র রায় ৩৫
পূর্ণচন্দ্র সেন ২৯, ৪২, ৪৬
প্রকাশচন্দ্র সিংহ ১১৬, ১১৭
প্রফুল্লচন্দ্র রায় ২৩১
'প্রভুপাদ জগদ্বন্ধু' ৬৪
প্রমথ বন্দ্যোপাধ্যায় ২৫৩
প্রমথনাথ রায়চৌধুরী ২৪০
প্রসন্ন গুহ ৪৫, ৪৬, ৫৪
প্রসন্ন গুপ্ত ১১৬
প্রসন্নকুমার সেন ৯৭
প্রসন্ন পণ্ডিত ৯২
প্রিয়নাথ সেন ৩১
প্রিয়ম্বদা দেবী ২০১
প্রেমাঙ্কুর আতর্থি ২৪০

ফ

ফণিভূষণ সেন ৯৯
ফার্গুসন ১৩
ফারকুহার ২২৮
ফিলিপ ম্যাসিঞ্জার ৮০
ফিলিপ টি. স্মিথ ৪৮
ফুকাই চাকর ১০০
ফুলবালা ২৪৩
ফ্রেণ্ড সাহেব ১৪
ফোর্ড ৮০

ব

বগলাদেবী ৩৫
বঙ্কিমচন্দ্র ২৫, ৭৫
বল্লাল সেন ১৩, ১৪
বরদাচরণ মিত্র ১১৪, ১১৫
বসন্তবালা ৩৫
বসন্তরঞ্জন বিদ্বদ্বল্লভ ২৪০, ২৫২
বাইরন ৭৬, ৮২, ৯২,১৯৮, ২৩৬
বাজ সেন ৪
বার্কলি ৯৫
বামা (দাসী) ৭২
বারনেট হুল্জ ২২৬
বাল্মীকি ৪, ৭, ৮১, ৯১
বিজয়কৃষ্ণ গোস্বামী ১০১
বিজয়চন্দ্র মজুমদার ২০১, ২৪৭
বিটশন বেল ১১৫
বিদ্যাপতি ৪৩, ৪৪, ৬৩, ৭৯, ১১৭, ১২৩
বিদ্যাসাগর ২৭
বিধু ৯৯, ১০০, ১০২
বিনয় ১৯৫, ২৪৩
বিনোদ ২৪৩
বিনোদবিহারী কাব্যতীর্থ ১২৩, ১২৪
বিপিন চক্রবর্তী ৬৮
বিপিন ঠাকুর ৫১
বিবেকানন্দ ২১০
বিশ্বপতি চৌধুরী ২৫৩
বিশ্বম্ভর সাহা ১২, ৪০, ৪১ ৪২
বিষ্ণুদাস ফৌজদার ১৩
বীরচন্দ্র মাণিক্য ১১৭
বীরভদ্র ২১১
বুথ সাহেব ৯২

বেণীমাধব বাবু ১১৪, ১১৫
বেণীমাধব বড়ুয়া ২৪৭
বেভারিজ ২২৯
বৈকুণ্ঠ পণ্ডিত ৬৯
ব্যোমকেশ মুস্তাফি ১৯৭
ব্রজসুন্দর মিত্র ২৭
ব্রজেন্দ্রকিশোর রায় ৬৮
ব্রজেন্দ্রকুমার দাশ ২৯, ৩৪
ব্রজেন্দ্রমোহন ৩৫, ৬৪
ব্রজেন্দ্রমোহন দত্ত ২৫৩
ব্রাউন ৮৮, ২২৯
ব্রাউনিং ৮০
ব্রুম হার্ড্ট ২২৬

ভ

ভগবান দাশগুপ্ত ১৭, ২৩
ভগিনী ক্রিশ্চিয়ানা ২১০, ২১৪
ভবভূতি ৮০
ভবানীপ্রসাদ দাশগুপ্ত ১
ভরত মল্লিক ১
দাশ ৩৫
দাশগুপ্ত ১০
ভাণ্ডারকর ২৫৩
ভিক্টর হিউগো ৮০
ভিন্সেণ্ট স্মিথ ২২৬, ২২৮
ভীম নাগ ২৫৩
ভোলা ৫৮
'ভোলা ময়রা' ২৪

ম

মগ্নময়ী ৩৬
মণিলাল গঙ্গোপাধ্যায় ২০১, ২৪০
মথুর বাবু ১০২, ১০৩
মন্মথ রায় ২৫৩
মহিম চাকর ৬৪, ৬৫
মহেন্দ্র ১৫ ,৭১, ৮৩, ৮৪, ৮৫
মহেন্দ্রলাল রায় ৮৯, ৯২, ৯৩
মনোমোহন দাশ ৩৪
মনোহর পণ্ডিত ২৪১
মাখনবালা ১০৪
মার্টিন ২৯
মারলো ৮০
ম্যাকনিকোল ২২৮
ম্যাগি ১১৬
ম্যাডান ৫৮
মিছির দারোয়ান ৯৭
মিলটন ৭৮, ৮২, ৯১
মিল ৯৫
মিস মার্গারেট নোবেল ২০৬-২১২, ২১৪ (নিবেদিতা)
মুকুন্দ ৬৪
মৃন্ময়ী ৩৯, ৫২, ৯৭
মোহিনী ৬০

য

যতীন বসু ১৯৯, ২০২
যতীন্দ্রনাথ চৌধুরী ৬৩, ২৩১
যতীন্দ্রনাথ পাল ২৫৪
যতীন্দ্রমোহন ঠাকুর ২৩২
যাদবানন্দ দাশগুপ্ত ৯৭
যামিনীমোহন দাশ ১৯, ২০

র

রঘুনাথ ২, ২৩
রজনী পণ্ডিত ৭০
রজনীকান্ত গুপ্ত ১১৩
রজনীবাবু ১৯৯
রজনীকান্ত সেন ২৩২
রজার্স ৩০
রণধীর ১৫
রথেনস্টাইন ২২৬, ২২৯
রবিবাবু (রবীন্দ্রনাথ) ৬৩, ৮৮, ১৯৩-১৯৮, ২০১-২০৫, ২২৯, ২৩৬, ২৩৭
রমণী মল্লিক ৬৩
রমানাথ ২
রমানাথ মালাকার ৩০
রমাপ্রসন্ন রায় ৭১
রমাপ্রসাদ ২৫৩

রমেশ দত্ত ১১৪
রসময় লাহা ২৪০
রসিক বসু ৭০
রসিকলাল সেন ১১৫, ১১৬
রঙ্গলাল ২৫
রঞ্জনবিলাসবাবু ২৪১
রাঘব ১
রাজেন্দ্র বিদ্যাভূষণ ২৫৩
রাজেন্দ্রলাল মিত্র ৩২
রাণী মৃণালিনী ২০১
রায়বাহাদুর অবিনাশচন্দ্র ২৫৩
রায় উমাকান্ত দাশবাহাদুর ১৪৪
রামকমল দাশ ১৭
রামকুমার দাশ ২৩
রামকুমার বিদ্যারত্ন ১০১
রামকৃষ্ণ পরমহংসদেব ২৩৩, ২৩৫
রামগতি ন্যায়রত্ন ৬৩
রামদয়াল মজুমদার ৮০, ৮১, ৯৫, ১০৩
রামদুর্লভ সিংহ ৩৯
রামপ্রসাদ ২১৪, ২১৫
রামমোহন রায় ২৩
রামানন্দ চট্টোপাধ্যায় ১১৩
রাসবিহারী ৭০
রামেন্দ্রসুন্দর ত্রিবেদী ১১৭
র‍্যাপসন ২২৬
রিপন ৮৭, ৯০
রেনেল ১৫
রেবতী চক্রবর্তী ১২

ল

লর্ড কারমাইকেল ২২৯
লর্ড হার্ডিঞ্জ ৩১, ২২৯
ললিত ৬৮
লয়েড জর্জ ২৫০
লক্ষ্মণ সেন ১
লক্ষ্মী ১, ১০, ১৭
লক্ষ্মী (পরিচারিকা) ৬, ৩৯
লালগোলা রাজা ২৫১, ২৫১
(যোগীন্দ্রনারায়ণ)
লুক ৮৮
লোতি ২২৫

শ

শতদল বন্দ্যোপাধ্যায় ১৪
শম্ভুনাথ ১০৪
শরৎচন্দ্র ২৩৬
শশাঙ্কমোহন ৮৩
শশীনিয়োগী ৪৫, ৪৬
শঙ্কর ৯৫
শার্লি ৮০
শ্যামসুন্দর চক্রবর্তী ২
শ্যামাচরণ গাঙ্গুলী ৩১, ৪২
শ্যামাপ্রসাদ ২৫৩
শিবধন বিদ্যার্ণব ১১৮, ১১৯
শিবনাথ শাস্ত্রী ২৮, ৮৭, ৮৮, ২৩২
শিবপ্রসন্ন ৭০
শিলার ৮১, ৯৫
শিশিরকুমার ঘোষ ২৩৬
শিশিরকুমার মিত্র ২৫৪
শ্রীবৎস ১
শ্রীশচন্দ্র মজুমদার ৬৩, ২০৩
শ্রীমোহন সেন ৫৮
শ্রীনাথ গুপ্ত ৬০
শ্রীনাথ সেন ৯০
শেক্সপীয়র ৭৮, ৮০, ৮২, ৯২
শেলী ৯২
শৈলেশ ১৯৪, ২০২, ২০৩, ২০৪

স

সতীশ ঘোষ ২৫৩
সতীশ বিদ্যাভূষণ ২৫৩
সতীশ রায় ৬৩
সত্যবাবু ১১৬
সমরেন্দ্র ২৪০
সরলাদেবী ২০১, ২০২
সঞ্জয় ১২৩
স্ট্যাপলটন ২২৯
স্যর আশুতোষ মুখোপাধ্যায় ১৯৬, ১৯৯,
২০৫, ২৩০, ২৪৪, ২৪৬-২৫১
স্যর জগদীশচন্দ্র ২১৪

স্যার জর্জ গ্রিয়ারসন ২২৪, ২২৭, ২২৯
সারদা মিত্র ৬৩
সারদারঞ্জন ৯২
স্মিথ সাহেব ৮৮, ৯০, ৯১
সিলভ্যাঁ লেভি ২২৭, ২২৮
সুধীন্দ্রনাথ ঠাকুর ২৮, ২৪০
সুরেশ সমাজপতি ২৩৪
সুরেশচন্দ্র সিংহ ১১৬
সুরেন্দ্রনাথ রায় ২৪২
সেনার্ট ২২৬
স্পেন্সার ৯৫
সৌরীন্দ্র মুখোপাধ্যায় ২০২

হ

হরপ্রসাদ শাস্ত্রী ১২৩
হরিদাস হালদার ২৩৮, ২৩৯
হরিদাসবাবু ২৩২
হরিদাস সেন ৯৯
হরিদাস চট্টোপাধ্যায় ২৪০, ২৫০
হরিমোহন চক্রবর্তী ৩৪
হরিশ্চন্দ্র ১৫
হরিশ্চন্দ্রবাবু
হরি সাহা ৫২
হরিহর ২৪১
হলিন শেড ৮০
হাফেজ ৪৪
হ্যাভেল ২২৮, ২২৯
হিঙ্গু সেন ১
হীরালাল ৫৭, ৫৮, ৫৯, ৭৭, ৭৮, ৭৯, ৮৬, ৮৮
হীরেন্দ্র দত্ত ১৯৭
হ'রে চাকর ২১৭
হেম নিয়োগী ৪৫, ৪৬
হেমচন্দ্র ৭৭, ৮১, ৯৬
হেমচন্দ্র খাস্তগীর ১১৬
হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায় ৪৩, ৭৫, ১১৪, ২০৪
হেমলতা ২৩৪
হেমেন্দ্রকুমার রায় ২৪০
হোর্‌ন্‌লি মহাশয় ১২৩

## ২. স্থান

আ

আমেরিকা ৩৫, ৫৮, ২১০
আলিপুর ২০
আউটশাহী (বিক্রমপুর) ৩১

ই

ইয়োরোপ ৩৫
ইটালী ৩৮
ইসলামপুর ৯৫
ইংল্যাণ্ড ৫৮, ২২৯
ইলিনয় ২২৯

ক

কণারক ৫৬
কর্ণওয়ালিশ স্ট্রীট ২০১, ২০১
কলিকাতা ১৯৩, ২০৫, ২০৬, ২১১, ২১৭, ২১৮
কাঁটাপুকুর ২৩২, ২৩৫, ২৩৮
কানাই নদী ১৫, ৫৯, ৬০
কারেবী ২৫০
কারবালা ৮১
কালীঘাট ২১৭
কাশী ৩৮, ৬৮, ১০৪, ২৩৯
ক্রীটদ্বীপ ২১৩
কুমিল্লা ২, ১৯, ৬৩, ৬৪, ১০৪, ১০৮, ১১৩-১১৭, ১২৫, ১৯৩
কৃষ্ণনগর ৩৮, ১১৬

খ

খড়্‌দহ ২১১
খুলনা জেলা ১
খোয়াই (ক্ষেমঙ্করী) ৯৯, ১০০, ১০৩, ২২২

গ

গঙ্গা ২১১
গাজিখালী নদী ২, ১৫, ৫৯
গাজিপুর ৩১
গোদাবরী ২৫০

চ

চট্টগ্রাম ৩৪, ১০৮, ১২৩, ২১৭
চৌরঙ্গী ২০০, ২৪১

জ

জলপাইগুড়ি ২৪৩
জপসা ৩১
জেন্দাবহরের গলি (ঢাকা) ২৩
১৯৩, ২০১

ট

টাকি ২৩১

ঢ

ঢাকা ৬৪-৬৭, ৭০-৭৩, ৭৯, ৮১, ৮৮,
৯১, ৯৮, ১০১, ১২৩, ২১৮

ত

তাঁতিবাজার ৭১, ৭২
তিলভাণ্ডেশ্বর ২৩৯
ত্রিপুরা ৩৪, ৬৮, ৮৫, ১১৭, ১২৩,
১৯৭, ২৪৪
ত্রিবাঙ্কুর ২২৫
তেজপুর ২১৮

দ

দার্জিলিং ২১৪
দাশোড়া ৭৬
দিনাজপুর ২৬
'দিবাকর' ১২

ধ

ধলেশ্বরী ৫৭, ৫৯, ৬০, ৬৬
ধামরাই ১৪, ১৫, ২৮, ২৯, ৩১, ৩৪,
৩৫, ৩৬, ৬৯

ন

নদীয়া ২১৮
নবদ্বীপ ২৫৪
নান্নার ৫, ১৪, ১৫, ৭৫
নারায়ণগঞ্জ ৬৫
নোয়াখালি ১৯, ৩৪, ১২৩

প

পটুয়াটুলি ৮১, ৯১
পয়োগ্রাম ১
পঞ্জাব ১১৭
পদ্মা ৬০, ৬৭
পাবনা ৩৪
প্যারিস ২১৮
পুরী ৫৬
প্রশান্ত মহাসাগর ২১৯

ফ

ফরিদপুর ৩৪, ৬৪, ১৯৩
ফুলিয়া ১৯৯, ২০০

ব

বগজুরি ৩২, ৩৬, ৫১, ৫৪, ৫৭, ৭৮,
৮৪, ৯৭
বর্ধমান ১২৩
বরিশাল ৩৪
বল্লভদি গ্রাম ১৩
বংশাই নদী ১৫, ৬০
বাখরগঞ্জ ৫৫
বাগবাজার ২১০, ২১১, ২১৩
বাজাসন ১৪, ১৫
বানরী পাড়া ৫৫
বাবুর বাজার ৭১
বালিয়াটি ৩২
বালিগঞ্জ ২০১
বাসণ্ডা ১৭
বাঁকিপুর ২৯
বায়রা ৩৫
বিক্রমপুর ১৪
বিলাত ১৯, ২১৩, ২৪৭
বুড়িগঙ্গা ৭২, ৮১

বৃন্দাবন ধাম ২৯, ৩৪, ৩৫, ৩৮, ৬৭
বেহালা ৮৮, ২০৬, ২৩৬, ২৩৯-২৪৩
বোলপুর ১৯৫, ১৯৬, ১৯৮, ১৯৯, ২০২, ২০৪
বোসপাড়া লেন ২০৬, ২১৫
(নিবেদিতা লেন)
ব্রহ্মপুত্র ২১৮
ব্রুকল্যাণ্ড অ্যাভিনিউ ২২৩

ভ

ভবানীপুর ২০২, ২৪৫
ভাওয়াল ১৫
ভাটপাড়া ১২৩

ম

মত্তগ্রাম ৩৩, ৬৩, ৯৭
মথুরা ২০০
ময়মনসিংহ ১৫, ৩৪, ৬৮, ১২৩
ময়ূরভঞ্জ ২৮
মাণিকগঞ্জ ২৮, ২৯, ৩৬, ৩৭, ৩৮, ৪২, ৪৩, ৫৪

য

যমুনা ২৫০

র

রঘুনাথপুর ৩৮
রংপুর ২১৭
রাজাবাগান ২৪৪
রুরকি ৬৮
রোয়াইল ৩১
রৌওরা ৫

ল

লণ্ডন ২৫, ২১৮

শ

শাঁখারীবাজার ৯৬
শান্তিনিকেতন ১৯৯, ২০৫
শ্যামপুকুর স্ট্রীট ২৩১
শ্যামপুকুর লেন ২৪৪
শ্যামবাজার ২০১
শিলাইদহ ১৯৩
শ্রীখণ্ড ১৩
শ্রীহট্ট ৩১, ৩৪, ৯৮

স

সন্তোষ ২৩৫
সাভার ১৫, ৪৭, ৯৭
সিলেট ৮৫, ২২২
সুখাবতী ১৩
সুয়াপুর ১, ১২-১৫, ২১, ২২, ২৭, ২৯, ৩১, ৩২, ৩৮-৪০, ৪৯, ৫১, ৫৪, ৬০, ৬৬, ৭২, ৭৩, ৭৫, ৯৭

হ

হবিগঞ্জ ১০, ৩১, ৯৮, ১০১, ১০২, ১০৪, ১০৬, ২২২
হেমনগর ৭৬

৩. বইপত্র

অ

অনুসন্ধান ১১৩, ১১৪
অবকাশরঞ্জিনী ৭৫
অমিয় নিমাই চরিত ২৩৬
অমৃতবাজার পত্রিকা ৬৩
অ্যাথিনিয়ম ২২৫

আ

আরব্য উপন্যাস ৬৪
আজীবক শ্রেণী ২৪৭

ই

ইণ্ডিয়ান এণ্টিকোয়ারী ২২৬
ইংলিশম্যান ২৮

উ

উবারবেগস্ হিস্ট্রি অব ফিলসফি ৮১

এ

এক পাড়া কুঁদুলি ২৫৪
এডওয়ার্ড ৮০

এপিফেনি ৪৮, ৮৮
এশিয়াটিক কোয়ার্টারলি ২২০
এশিয়াটিক রিভিউ ২৫

ও

ওথেলো ৮০
ওপারের আলো ২৫১
ওয়েবস্টার ১৯৩

ক

কর্ণপুজা ২২৬
কবি কাহিনী ৭৫, ৯৫
কলিকাতা রিভিউ ৯, ১১৪
কানুপরিবাদ ২৪২
কামিনীকুমার পুঁথি ১
কালাচাঁদ চরিত ২৩৬
কাশীদাশী মহাভারত ১২৩
কিং জন ৮২
কিং লিয়ার ৮০
কুমার ভূপেন্দ্র সিংহ ১০৮, ১১১
কৃত্তিবাসী রামায়ণ ১২৬
ক্ষণিকা ১৯৩

খ

খেয়া ১৯৫

গ

গ্র্যাণ্ড ফাদারস্ টেলস্ ৭৫
গীতগোবিন্দ ১, ৮০
গীতাঞ্জলি ১৯৫, ২২৯
গৃহশ্রী ২৫১
গোরা ১৯৪, ১৯৫
গৌরপদ তরঙ্গিনী ৬৩
গৌরাঙ্গপ্রভু ১১৮

চ

চন্দ্রনাথ ২৩৬
চন্দ্রপ্রভা ১
চাইল্ড হেরল্ড ৭৬, ৮২
চারুপাঠ ৪২
চিত্রবিচিত্র ২০৩
চৈতন্য চরিতামৃত ৪০
চোখের বালি ১৯৪, ১৯৫

ছ

ছুছুন্দরী বধ কাব্য ৬৩

জ

জন্মভূমি ১১৩, ১৯৩
জন্মান্তরবাদ ১১৪
'জলদ' ৭৫
জড় ভরত ২০৬

ট

টাইমস্ ২২৫, ২২৯, ২৪৭
টিনটার্ন অ্যাবি ১২০

ড

ডন জুয়ান ৭৬, ৮২
ডিউসি র‍্যাণ্ডসা ২২৬
ডেথ অব চার্লস বডউইন ৮

ঢ

ঢাকা প্রকাশ ৯৫, ৯৬

ত

তত্ত্ববোধিনী ৩৪, ৬৩
তিনবন্ধু ২০৩

দ

দাদার কাণ্ড ২০৩
দাসী ১১৩, ১৯৩
দি ওয়াণ্ডারিং জিউ ৮১
দি রবারস্ ৮১

ধ

ধম্মপদ ২৪৬
ধরাদ্রোণ ও কুশধ্বজ ২০৬

ন

নবজীবন ৮১, ১১৩
নরোত্তম জীবনী ২৩৬
নিভৃতচিন্তা ৯০
নীলমাণিক ২১৯, ২২০, ২৪২
নৈবেদ্য ১৯৫
নৌকাডুবি ১৯৫

প

পণ্ডিত মশাই ২৩৬
পবনদূত ১
পরাকালি মহাভারত ১২৩
পশুপতি ন্যায়রত্ন ১১২
প্রদীপ ১৯৩, ২০৪
প্রবাসী ১২, ১৪, ১৯৩
প্রভাতচিন্তা ৯০
প্যারাডাইস লস্ট ৭৯, ৯১
পূজার কুসুম ৮১

ফ

ফুল্লরা ২০৬
ফোক লিটারেচার ২৪২
ফোক লিটারেচার অব বেঙ্গল ২২৯

ব

বঙ্গবাণী ২৫৩
বঙ্গদর্শন ৭৫, ১৯৩, ১৯৪, ২০২, ২০৪
বঙ্গভাষা ও সাহিত্য (বক্তৃতা) ২৪৫
বঙ্গভাষা ও সাহিত্য (প্রবন্ধ) ১১৪
বঙ্গভাষা ও সাহিত্য ১৯৩, ১৯৭, ২০৬, ২২৯, ২৩১, ২৩৩
বঙ্গভাষা ও সাহিত্য (ইংরাজি) ২০৬, ২১৪, ২১৭, ২২৫
বঙ্গসাহিত্য পরিচয় ১৯৭, ২০৬, ২৪৯
ব্রহ্ম সঙ্গীত রত্নাবলী ২৭, ২৯
ব্রহ্ম সঙ্গীত সংগ্রহ ২৯
বাইবেল ৮৮, ৮৯, ৯০
বাণী ও কল্যাণী ২৩২
বামাবোধিনী ১৯৩
বান্ধব ৯০
বিন্দুর ছেলে ২৩৬
বিষ্ণুপ্রিয়া পত্রিকা ৬৪
ব্রিজডজনে অব দি রয়্যাল ইন্স্টিটিউট ফর ট্যাল (ডেনমার্ক) ২২৬
বেদান্তসূত্র ২৩
বেহুলা ২০৬, ২৫১
বৈদ্যকুল পঞ্জিকা ১
বৈষ্ণব পদাবলী ৬৩

ভ

ভাগবত ২০০, ২১২
ভাণ্ডার ২০১
ভারত সুহৃদ ৭৫
ভারতী ৯৭, ১৯৩, ২০১, ২০২

ম

মধ্যযুগের বৈষ্ণব সাহিত্য (ইংরাজি) ২১৮
মহানির্বাণতন্ত্র ৫১
মহাভারত ৪০, ৪১
মাদার কালী ২১৪
ম্যাকবেথ ৮
মুক্তাচুরি ২৪২
মুক্তালতাবলী ৭৬
মুগলুব্ধ ১২৩
মেঘনাদবধ ৬৩, ৮৭

র

রঘুবংশ ৯২
রত্নাবলী ৩৪
রাখালের রাজগি ২৪২
রাগরঙ্গ ২৪২
রাজমালা ১১৭
রামমঙ্গল ৫৬
রামায়ণ ৪০, ৪১

রামায়ণী কথা ১৯৭, ২০৬
রামের সুমতি ২৩৬
রাসেলাস ২৮
র‍্যাম্‌ব্লার ২৮
রিভিউ এশিয়াটিক ২২৬

ল

লাইফ অব এম্পারার চার্লস্‌ দি ফিফথ্‌ ২৮

শ

শ্যামলী খোঁজা ২৪২
শিল্পদর্শন ৩২
শ্রীকান্ত ২৩৬
শ্রীকৃষ্ণকীর্তন ২৫২
শূণ্যপুরাণ ২০৮
শেক্সপীয়রস্‌ মাইণ্ড এ্যাণ্ড আর্ট ৮০

স

সখিনা ৮১
সতী ২০৬, ২১৯
সত্যধর্মোদ্দীপক নাটক ২৪, ২৯
সত্যব্রতের পরীক্ষা ৪৪
সদ্ভাব শতক ২৭
সফলতার সদুপায় ১৯৭
সাহিত্য ১০১, ১২৩, ১৯৩, ২৩৪
স্বামী ২৩৬
সীতার বনবাস (কাব্য) ২৭
সুকথা ২০৬
স্পেক্‌টেটর ২৮, ২২৫
সেলফ্‌ হেলপ্‌ ৩৪

হ

হ্যামলেট ৮০, ৮২
হিমালয় ৯৬, ১১৯

৪. প্রতিষ্ঠান

অ

অক্সফোর্ড ২১৯
অক্সফোর্ড মিশন ৪৯, ৮৮, ৯১

ই

ইম্পিরিয়্যাল সেমিনারী ৬৯

এ

এইচ. এল. সেন এ্যাণ্ড ব্রাদার্স ৫৮
এভরি ম্যানস্‌ লাইব্রেরী ২২৮
এলফিনস্টোন ৫৮
এশিয়াটিক সোসাইটি ১২৩

ক

কলিকাতা বিশ্ববিদ্যালয় ২০৬, ২২৯, ২৩৩, ২৩৮, ২৪৪-২৪৭, ২৪৯-২৫৪
কার্জেন (হল) ১৯৭
কুমিল্লা গভর্নমেণ্ট স্কুল ৬৩
কুমিল্লা ভিক্টোরিয়া স্কুল ১০৮
কুমিল্লা শম্ভুনাথ ইনস্টিটিউশন ১০৪
কেম্ব্রিজ বিশ্ববিদ্যালয় ২১৭, ২১৯, ২২৩, ২২৪

গ

গুরুদাস লাইব্রেরী ২৩২
(গুরুদাস চট্টোপাধ্যায় এ্যাণ্ড সন্স)

জ

জগন্নাথ কলেজ (ঢাকা) ৩৪
জগন্নাথ স্কুল ৬৯, ৮৭
জুয়োলজিক্যাল গার্ডেন ২৩৩

ঢ

ঢাকা কলেজ ৭৮, ৮০, ৮১
ঢাকা কলেজিয়েট স্কুল ৬৪, ৬৮
ঢাকা বিশ্ববিদ্যালয় ২২৯

থ

থ্যাকারস্পিঙ্ক ১০২

দ

দিনাজপুর এণ্ট্রান্স স্কুল ৭৯

ন

ন্যাশন্যাল কলেজ ৬৯
নিউহ্যাম কলেজ ২২০
কাণ্ড ২১০, ২১৩

প

পীস অ্যাসোসিয়েশন ১১৩, ১১৪
প্রেসিডেন্সি কলেজ ২৩১, ২৪৩

ফ

ফরিদপুর জেলা স্কুল ৬৪

ব

বহরমপুর হাসপাতাল ২৫১
ব্রাহ্ম সমাজ ২৪, ২৮, ১০১, ২৩২
বেহালা মহাকালী পাঠশালা ২০০
বেঙ্গল লেজিস্লেটিভ কাউন্সিল ২৪২

ভ

ভাওয়াল এস্টেট ১২৭
ভিক্টোরিয়া ইন্সিটিটিউশন ১০৪, ১০৫, ১০৭, ১০৮

ম

মজুমদার লাইব্রেরী ২০২
মহতাশ্রম
মহাকালী পাঠশালা ২৩৮
মাণিকগঞ্জ মাইনর স্কুল ৪২, ৪৫-৪৭, ৭৯
মিনার্ভা (হল) ১৯৭
মেট্রোপলিটান ৯২

র

রমেশভবন ২২৯
রয়্যাল এশিয়াটিক সোসাইটি ২২৬
রয়্যাল বায়স্কোপ
রামকৃষ্ণ মঠ ২১২
রামমোহন রায় হল ২০০

ল

লণ্ডন-ল্যাঙ্কাশায়ার ২১৬
(বীমা কোম্পানী)

শ

শম্ভুনাথ স্কুল ১০৬
শ্যামসুন্দর মন্দির
শ্রীরামপুর (শিল্প) বিদ্যালয় ২৫২

স

সঙ্গত সভা ১০১
সাউথ সুবার্বান মিউনিসিপ্যালিটি ২৪২
সাহিত্য পরিষৎ (বঙ্গীয়) ৬৩, ২৩১, ২৫১
সিটি অব গ্লাসগো ২১৬

হ

হবিগঞ্জ স্কুল ৯৯